আল কুরআনুল কারীম

## সহজ তরজমা ও তাফসীর

# তাফসীরে তাওযীহুল কুরআন

### প্রথম খণ্ড

সূরা ফাতেহা, সূরা বাকারা, সূরা আলে 'ইমরান
সূরা নিসা, সূরা মায়েদা, সূরা আন'আম
সূরা আ'রাফ, সূরা আনফাল ও সূরা তাওবা



উর্দূ তরজমা ও তাফসীর
**শাইখুল ইসলাম মুফতী মাওলানা মুহাম্মাদ তাকী 'উসমানী**
দামাত বারাকাতুহুম

অনুবাদ
**মাওলানা আবুল বাশার মুহাম্মাদ সাইফুল ইসলাম**
ইমাম ও খতীব: পলিটেকনিক ইন্সটিটিউট জামে মসজিদ, তেজগাঁও, ঢাকা
শাইখুল হাদীস: জামিয়াতুল 'উলূমিল ইসলামিয়া, তেজগাঁও, ঢাকা




**মাকতাবাতুল আশরাফ**
ইসলামী টাওয়ার, ১১ বাংলাবাজার, ঢাকা-১১০০
ফোন : ৭১৬৪৫২৭, ০১৭১২-৮৯৫ ৭৮৫
ই-মেইল: info@maktabatulashraf.com
ওয়েব সাইট: www.maktabatulashraf.com

# তাফসীরে তাওযীহুল কুরআন

প্রথম খণ্ড (সূরা ফাতেহা - সূরা তাওবা)

উর্দু তরজমা ও তাফসীর ঃ শাইখুল ইসলাম মুফতী মাওলানা মুহাম্মাদ তাকী 'উসমানী
অনুবাদ ঃ মাওলানা আবুল বাশার মুহাম্মাদ সাইফুল ইসলাম

**প্রকাশক**
মুহাম্মাদ হাবীবুর রহমান খান
মাকতাবাতুল আশরাফ
ইসলামী টাওয়ার, দোকান নং-৫
১১ বাংলাবাজার, ঢাকা-১১০০
ফোন: ৭১৬৪৫২৭, ০১৭১২ ৮৯৫৭৮৫

**প্রকাশকাল**
রবিউস সানী ১৪৩১ হিজরী
এপ্রিল ২০১০ ঈসায়ী



প্রচ্ছদ ঃ ইবনে মুমতায
গ্রাফিক্স ঃ সাইদুর রহমান

মুদ্রণ ঃ মুত্তাহিদা প্রিন্টার্স
[মাকতাবাতুল আশরাফ-এর সহযোগী প্রতিষ্ঠান]
৩/খ পাটুয়াটুলি লেন, ঢাকা-১১০০

ISBN : 984-70250-0019-3

---

**মূল্য ঃ পাঁচশত নব্বই টাকা মাত্র**

---

**TAFSIRE TAWZIHUL QURAN**
1st Part [Sura Fatiha - Sura Tawba]
By: Shaikhul Islam Maulana Mufti Muhammad Taqi Usmany
Transleted by: Maulana Abul Bashar Muhammad *Saiful* Islam
**Price: Tk. 590.00 - US$ 20.00 only**

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

اَلْحَمْدُ لِلّٰهِ وَسَلَامٌ عَلٰى عِبَادِهِ الَّذِيْنَ اصْطَفٰى اَمَّا بَعْدُ

# ভূমিকা

মাওলানা মুহাম্মাদ আবদুল মালেক

**আমাদের উপর কুরআন মাজীদের বহু হক রয়েছে। তার মধ্যে বিশেষ গুরুত্বপূর্ণ হকসমূহ নিম্নরূপ–**

**১. কুরআন মাজীদের প্রতি পরিপূর্ণ উপলব্ধির সাথে ঈমান আনা।**

এ ঈমানের কয়েকটি দিক আছে, যথা–

**(ক)** বিশ্বাস রাখতে হবে যে, এটা আল্লাহ্ তা'আলার কালাম যা তিনি তাঁর রাসূল মুহাম্মাদ মুস্তাফা সল্লাল্লাহু 'আলাইহি ওয়া সাল্লামের প্রতি নাযিল করেছেন। এ কিতাব যে আল্লাহ্ তা'আলার পক্ষ হতে অবতীর্ণ এবং এর যাবতীয় বিষয়বস্তু সত্য এতে বিন্দুমাত্র সন্দেহ নেই। এতেও কোনও সন্দেহ নেই যে, নাযিলের সময় থেকে আজ অবধি এ কিতাব যথাযথভাবে সংরক্ষিত আছে এবং কিয়ামতকাল পর্যন্ত সংরক্ষিত থাকবে। সুতরাং আমরা এ ব্যাপারে সম্পূর্ণ নিশ্চিত যে, বর্তমানে গ্রন্থাকারে যে কুরআন আমাদের হাতে আছে, য়া সূরা ফাতিহা দ্বারা শুরু হয়ে সূরা নাস এ সমাপ্ত হয়েছে, এটাই আল্লাহ্ তা'আলার সেই কিতাব যা নবী মুহাম্মাদ সাল্লাল্লাহু 'আলাইহি ওয়া সাল্লামের প্রতি নাযিল হয়েছিল।

**(খ)** বিশ্বাস রাখতে হবে যে, মানুষের হিদায়াত ও সফলতা কুরআনের প্রতি ঈমান আনার মধ্যেই নিহিত। এ ঈমানের মাধ্যমেই মানুষ তার স্রষ্টা ও প্রতিপালক আল্লাহ্ তা'আলার সন্তুষ্টি লাভ করতে ও আখেরাতের মুক্তি পেতে পারে। যে ব্যক্তি এ কুরআনকে নিজের দিশারী ও আদর্শ রূপে গ্রহণ করবে দোজাহানের সফলতা কেবল তারই নসীব হবে।

**(গ)** কুরআনের প্রতি ঈমান কেবল তখনই গ্রহণযোগ্য হবে, যখন সম্পূর্ণ কুরআনের প্রতি ঈমান আনা হবে। কুরআন মাজীদের কিছু বিধান মানা ও কিছু না মানা এবং কুরআন মাজীদকে জীবনের ক্ষেত্র বিশেষে সিদ্ধান্তদাতা বলে স্বীকার করা ক্ষেত্র বিশেষে স্বীকার না করা, সম্পূর্ণ কুফ্রী আচরণ। গোটা কুরআনকে অস্বীকার করা যে পর্যায়ের কুফ্র এটাও ঠিক সে রকমেরই কুফ্র।

**(ঘ)** কুরআন মাজীদের প্রতি ঈমান গ্রহণযোগ্য হওয়ার জন্য এটাও শর্ত যে, তা নবী সাল্লাল্লাহু 'আলাইহি ওয়া সাল্লামের শিক্ষা মোতাবেক হতে হবে, যে শিক্ষা মহান সাহাবীগণ হতে প্রজন্ম পরম্পরায় চলে আসছে। সুতরাং কোন আয়াতকে তার প্রজন্ম পরম্পরায় চলে আসা সর্ববাদীসম্মত ব্যাখ্যার পরিবর্তে নতুন কোনও ব্যাখ্যায় গ্রহণ করলে সেটা কুরআন মাজীদকে সরাসরি অস্বীকার করার নামান্তর ও সেই রকমেরই কুফ্র বলে গণ্য হবে।

**২. কুরআন মাজীদের আদব ও সম্মান রক্ষা করা**

কুরআন মাজীদ স্পর্শ করা, তেলাওয়াত করা, লেখা, দেখা ও রেখে দেওয়া ইত্যাদি কাজসমূহ আদব ও প্রযত্ন সহকারে করা, কুরআন সম্পর্কে কথাবার্তা বলার সময় এবং এর অর্থ ও মর্ম সম্পর্কে আলোচনাকালে আদব রক্ষায় যত্নবান থাকা,সামান্যতম বেআদবী হয় কিংবা কিছুমাত্র অমর্যাদা প্রকাশ পায় এ জাতীয় আচরণ ও কথাবার্তা হতে বিরত থাকা, মোদ্দাকথা অন্তরকে কুরআনের প্রতি শ্রদ্ধাবোধ ও ভক্তি-ভালোবাসায় পরিপ্লুত রাখা, এবং সর্বতোভাবে আদব-ইহ্তিরাম বজায় রাখা কুরআন মাজীদের অন্যতম গুরুত্বপূর্ণ হক।

**৩. কুরআন মাজীদের তেলাওয়াত**

এটা পবিত্র কুরআনের একটি স্বতন্ত্র হক এবং আল্লাহ্ তা'আলার অতি বড় এক 'ইবাদত। এর বহু আদব রয়েছে। প্রকৃত মু'মিনের বৈশিষ্ট্য হল, সে যথাযথ আদব রক্ষা করে প্রতিদিন কুরআন মাজীদ তেলাওয়াত করবে।

তাজবীদের সাথে পড়া, মাখরাজ ও সিফাতের প্রতি লক্ষ্য রাখা এবং পাঠরীতির অনুসরণ করা তিলাওয়াতের অবিচ্ছেদ্য অংগ। আজকাল এ ব্যাপারে চরম উদাসিনতা লক্ষ্য করা যায়। কুরআন মাজীদের অর্থ ও তাফসীর বোঝার জন্য তো সময় বের করা হয়, কিন্তু তেলাওয়াত সহীহ্ করার জন্য মশ্‌ক করা কিংবা মশ্‌কের জন্য সময় বের করার প্রয়োজন মনে করা হয় না। যেন মানুষের কাছে কুরআনের তেলাওয়াত সহীহ্ করা অপেক্ষা অর্থ বোঝাই বেশি গুরুত্বপূর্ণ অথচ এ ধারণা সম্পূর্ণ গলত, কুরআনের প্রতি ঈমান আনার পর সর্বপ্রথম কাজই হল অবিলম্বে কুরআনের নিত্যকার ফরযসমূহের উপর আমল শুরু করে দেওয়া এবং সহী-শুদ্ধভাবে কুরআন-তেলাওয়াত শেখার জন্য মেহনতে লেগে পড়া।

এমনিভাবে লক্ষ্য করা যায় অনেকে কুরআনের প্রতি দাওয়াত দেওয়ার জন্য তো সময় বরাদ্দ করে, কিন্তু কুরআন শেখার ও তাজবীদের সাথে তিলাওয়াতের যোগ্যতা অর্জন করার জন্য সময় দিতে চায় না। এটাও এক মারাত্মক অবহেলা।

আরও লক্ষ্য করা যায় যে, সহী-শুদ্ধভাবে তেলাওয়াত জানা সত্ত্বেও অনেকে নিয়মিতভাবে কুরআন তেলাওয়াত করে না কিংবা তিলাওয়াতের প্রতি লক্ষ্যই দেয় না। আর এক্ষেত্রে তাদের বাহানা হল দ্বীনী বা দুনিয়াবী কাজের ব্যস্ততা। বলা বাহুল্য এটাও গুরুতর অবহেলা। আল্লাহ্ তা'আলা কুরআন-তেলাওয়াত-সংক্রান্ত যাবতীয় অবহেলা ও উদাসীনতা থেকে আমাদেরকে রক্ষা করুন– আমীন।

সম্প্রতি এক শ্রেণীর নব্যপন্থী এমন এক ফিৎনার উদ্ভব ঘটিয়েছে যা কুরআন-তিলাওয়াতের মত মহান ইবাদতের গুরুত্ব হ্রাস করার কিংবা তার গুরুত্ব অস্বীকার করার নিকৃষ্টতম উদাহরণ। তাদের মতে অর্থ না বুঝে তেলাওয়াত করার কোনও ফায়দা নেই; বরং এরূপ তেলাওয়াত একটি গুনাহের কাজ (নাঊযুবিল্লাহ্)। কে তাদেরকে বোঝাবে যে, তেলাওয়াত ধর্তব্য হওয়ার জন্য যদি অর্থ বোঝা শর্ত হত, তবে যে ব্যক্তি অর্থ বোঝে না তার নামায শুদ্ধ হত না এবং এরূপ তেলাওয়াত পৃথক কোনও 'ইবাদতও হত না। কেননা অর্থ বোঝাই যখন একমাত্র উদ্দেশ্য, তখন এর জন্য তো শুদ্ধ পাঠের কোনও প্রয়োজন নেই। এমতাবস্থায় তেলাওয়াতকে 'ইবাদত গণ্য করা হবে কেন?

মনে রাখতে হবে তাদের এ চিন্তাধারা সম্পূর্ণ বেদ্বীনী চিন্তাধারা। আসলে তারা কুরআন মাজীদকে যা কিনা আল্লাহ্ তা'আলার কালাম, মানব-রচিত বই-পুস্তকের সাথে তুলনা করে। আর সেখান থেকেই এ বিভ্রান্তির উৎপত্তি। তারা দেখছে বই-পুস্তকে অর্থটাই আসল। অর্থ না বুঝলে পড়া নিরর্থক হয়ে যায়। কাজেই কুরআন পাঠের বিষয়টাও তেমনই হবে। তারা চিন্তা করছে না যে, কুরআন কারও রচনা নয়। এটা আল্লাহ্ তা'আলার কালাম, কোনও মাখ্‌লূকের বাণী নয়। এটা ওহী। এর শব্দ ও অর্থ উভয়টাই উদ্দেশ্য। এর শব্দমালার ভেতরও রয়েছে নূর ও হিদায়াত, বরকত ও প্রশান্তি এবং হৃদয়ের উল্লাস ও উদ্দীপণ। এর শব্দমালার সাথে শরী'আতের বহু বিধান জড়িত আছে। আছে বহু সৎ কর্মের সম্পৃক্ততা। সুতরাং কুরআন মাজীদের কেবল শব্দমালার তেলাওয়াতকে নিরর্থক কাজ মনে করা একটি গুরুত্বর অপরাধ ও চরম বেআদবী। আর একে গুনাহ বলাটা তো এক রকম মস্তিষ্ক-বিকৃতিরই বহিঃপ্রকাশ।

হ্যাঁ একথা সত্য যে, তিলাওয়াতের একটি গুরুত্বপূর্ণ আদব হল কুরআন মাজীদকে বুঝে-শুনে, গভীর অনুধ্যানের সাথে পড়া এবং তার দ্বারা উপদেশ গ্রহণ করা। অর্থ বোঝা যে অতীব গুরুত্বপূর্ণ বিষয় এটা কে অস্বীকার করতে পারে? কিন্তু অর্থ না বুঝলে তেলাওয়াতটাই যে সম্পূর্ণ নিষ্ফল হয়ে যাবে এ কথার কী ভিত্তি আছে? এটা যে একটা মারাত্মক ভুল ধারনা কেবল তাই নয়; বরং কুরআন মাজীদের প্রতি এক কঠিন বেআদবীও বটে।

কুরআন তিলাওয়াতের আদব সম্পর্কে ইমাম মুহ্যুদ্দীন নাবাবী (রহ.) রচিত 'আত-তিব্‌য়ান ফী আদাবি হামালাতিল-কুরআন' একখানি তথ্যবহুল পূর্ণাঙ্গ পুস্তিকা। আগ্রহী পাঠক পড়ে দেখতে পারেন।

**৪. কুরআন মাজীদের হিদায়াত ও বিধানাবলীর অনুসরণ**

এটাও কুরআন মাজীদের একটি পৃথক হক। কুরআনের প্রতি ঈমান আনার পর পরই এর পর্যায় চলে আসে। ঈমান ও ইসলামের আরকান (মৌলিক বিষয়সমূহ) ও অবশ্য পালনীয় বিষয়াবলী সম্পর্কে নির্দেশনা তো কুরআন মাজীদে আছে, কিন্তু তার জ্ঞান ইসলামী সমাজে এমনিতেই চালু রয়েছে, যেমন প্রত্যেক

মুসলিম জানে পাঁচ ওয়াক্ত নামায আদায় করা ফরয, জুমু'আর দিন জুহরের পরিবর্তে জুমু'আর নামায পড়া ফরয, নেসাব পরিমাণ সম্পদ থাকলে যাকাত আদায় করা ফরয, রমযান মাসে রোযা রাখা ফরয, সামর্থ্যবানের উপর বায়তুল্লাহ্‌র হজ্জ ফরয, পর্দা করা ফরয, সূদ-ঘুষ হারাম, জুলম করা হারাম ইত্যাদি।

এসব বিধান মানার নিয়ম এই নয় যে, আগে জানতে হবে এসবের কোন্‌টি কুরআন মাজীদের কোন্‌ আয়াতে বর্ণিত হয়েছে এবং তারপর সেই জ্ঞান অনুসারে তা পালন করা ফরয হবে। বরং ঈমানের পরই আমল শুরু করে দিতে হবে। কুরআনী বিধানাবলীর জ্ঞান কুরআনের তাফসীর শিখে অর্জন করা জরুরী না এবং এরূপ জ্ঞানার্জনের উপর হুকুম পালনকে মওকুফ রাখাও জায়েয নয়। সাহাবায়ে কিরাম যে বলেছেন–

تَعَلَّمْنَا الْاِيْمَانَ ثُمَّ تَعَلَّمْنَا الْقُرْاٰنَ فَازْدَدْنَا اِيْمَانًا

'আমরা আগে ঈমান শিখেছি, তারপর কুরআন শিখেছি, ফলে আমাদের ঈমান বৃদ্ধি পেয়েছে'। এর অর্থ এটাই যে, তারা ঈমান, ঈমানের আরকান ও বিধানাবলী সম্পর্কে শিক্ষা লাভ করেছিলেন আমল ও পারস্পরিক আলাপ-আলোচনার মাধ্যমে। তারা এটাকে কুরআনের তাফসীর শেখার উপর মওকুফ রাখেননি। বস্তুত তাদের সে পন্থাই দ্বীন শেখার স্বভাবসিদ্ধ পন্থা।

**৫. কুরআনের তাদাব্বুর (চিন্তা-ভাবনা) ও তা থেকে উপদেশ গ্রহণ**

আল্লাহ্‌ তা'আলা ইরশাদ করেন,

كِتٰبٌ اَنْزَلْنٰهُ اِلَيْكَ مُبٰرَكٌ لِّيَدَّبَّرُوْٓا اٰيٰتِهٖ وَلِيَتَذَكَّرَ اُولُوا الْاَلْبَابِ

হে নবী! এটা এক বরকতময় কিতাব, যা আমি আপনার প্রতি এই জন্য নাযিল করেছি, যাতে মানুষ এর আয়াতসমূহে চিন্তা-ভাবনা করে এবং বোধসম্পন্ন ব্যক্তিগণ উপদেশ গ্রহণ করে। (সাদ ঃ ২৯)

কুরআনের মাঝে তাদাব্বুর বা চিন্তা-ভাবনা করার অনেক বড়-বড় ফায়দা রয়েছে। সবচে' বড় ফায়দা তো এই যে, এর দ্বারা ঈমান নসীব হয়, ও ঈমান সজীব হয়। দ্বিতীয় ফায়দা হল, এর দ্বারা উপদেশ গ্রহণের নি'আমত লাভ হয়। এ জন্যই কুরআন মাজীদের তেলাওয়াত চিন্তা ও ধ্যানমগ্নতার সাথে করা বাঞ্ছনীয়। প্রয়োজনে কোন কোন আয়াত বা আয়াতের অংশ বিশেষ বারবার পড়তে থাকা চাই। নামাযেও ধ্যানের সাথে তেলাওয়াত করা ও লক্ষ্য করে শোনা একান্ত কাম্য।

তবে তাদাব্বুর ও চিন্তা-ভাবনা করার ভেতরও স্তরভেদ রয়েছে। প্রত্যেকের জন্য প্রত্যেক স্তরের চিন্তা-ভাবনা সমীচীন নয় এবং উপকারীও নয়। (মুফতী মুহাম্মদ শফী (র.), মা'আরিফুল কুরআন, ২য় খণ্ড, ৪৮৮-৪৮৯ পৃ.)

ইদানীং লক্ষ্য করা যায়, এমন কিছু লোকও কুরআনের গবেষণায় নেমে পড়েছে যারা কুরআনের ভাষাও বোঝে না এবং কুরআন বোঝার বুনিয়াদী বিষয়সমূহ সম্পর্কেও খবর রাখে না। তাদের এ গবেষণা বিলকুল নীতিবিরুদ্ধ। সুতরাং এটা কুরআনের মাঝে চিন্তা-ভাবনা করার অন্তর্ভুক্ত নয়। এ কারণেই এর দ্বারা উপদেশ গ্রহণের ফায়দা আদৌ হাসিল হয় না; উল্টো কুরআনের তাহরীফ তথা কুরআনকে বিকৃত করার পথ খুলে যায়।

প্রকাশ থাকে যে, কুরআনের তাদাব্বুর কেবল অর্থ বোঝার নাম নয়। অর্থ তো আরবের কাফের, মুশরিক ও মুনাফিকরাও বুঝত, কিন্তু তারা তাদাব্বুর আদৌ করত না। তাদাব্বুর না করার কারণে আল্লাহ তা'আলা কুরআন মাজীদের বিভিন্ন স্থানে তাদের নিন্দা করেছেন। তাদাব্বুরের সত্তাসার হল– উপদেশ গ্রহণের লক্ষে, ভক্তি ও ভালোবাসা সহকারে, চিন্তা ও ধ্যানমগ্নতার সাথে আয়াতসমূহ পাঠ করা, সেই সঙ্গে সর্তক থাকা, যাতে আল্লাহ্‌ তা'আলার উদ্দিষ্ট মর্ম বোঝার ক্ষেত্রে আমার ব্যক্তিগত মেজাজ-মর্জি, ভাবাবেগ ও চিন্তা-চেতনার কিছুমাত্র প্রভাব না পড়ে।

তাদাব্বুর ফলপ্রসূ ও ঝুঁকিমুক্ত হওয়ার জন্য একটি বুনিয়াদী শর্ত এই যে, লক্ষ্য রাখতে হবে তাদাব্বুরের ফল যেন প্রজন্ম পরম্পরায় প্রাপ্ত 'আকীদা-বিশ্বাস, চিন্তা-চেতনা, চূড়ান্ত শর'ঈ বিধান ও সালাফে সালিহীন বা মহান পূর্বসূরীদের ঐকমত্যভিত্তিক তাফসীরের পরিপন্থী না হয়, সে রকম হলে নিশ্চিত ধরে নিতে হবে তাদাব্বুর সঠিক পন্থায় হয়নি, যদ্দরুণ তা থেকে সঠিক ফল উৎপন্ন হয়নি।

'আশরাফুত-তাফাসীর'-এর ভূমিকায় হযরতুল-উস্তায লিখেছেন, কুরআন মাজীদ সম্পর্কে যথার্থই বলা হয়েছে, لاتنقضى عجائبه অর্থাৎ এর শব্দমালা ও বর্ণনা শৈলীর ভেতর যে নিগূঢ় রহস্য ও অথৈ তাৎপর্য নিহিত আছে, তা কখনও শেষ হওয়ার নয়। এটা আল্লাহ তা'আলার কালামের এক অলৌকিকত্ব যে, যখন অতি সাধারণ জ্ঞান-বুদ্ধির কেউ সাদামাঠাভাবে এ কিতাব পড়ে, তখন সাধারণ স্তরের হিদায়াত লাভের জন্য যতটুকু বোঝা দরকার, নিজ জ্ঞান মাফিক সে অতি সহজেই তা বুঝে ফেলে। আবার একজন পণ্ডিতমনস্ক ব্যক্তি যখন এ কালাম থেকেই বিধি-বিধান আহরণ এবং হিকমত ও রহস্য উদ্‌ঘাটনের চেষ্টা করে, তখন একই কালাম তাকে অতি সূক্ষ্ম ও গভীর তত্ত্ব-ভাণ্ডারের সন্ধান দেয়। প্রত্যেকের প্রতিভা ও জ্ঞানবত্তা অনুযায়ী এ তত্ত্ব-ভাণ্ডারের ব্যাপ্তি ও গভীরতা ক্রমশ বৃদ্ধি পেতে থাকে। এ কারণেই কুরআন মাজীদ বিভিন্ন স্থানে তাদাব্বুরের আদেশ করেছে। কেননা এ তাদাব্বুরের ফলশ্রুতিতে অনেক সময় একেকজন 'আলেমের কাছে এমন কোন তত্ত্ব উদ্‌ঘাটিত হয়, পূর্বে যে দিকে আর কারও নজর যায়নি।

তবে মনে রাখতে হবে নিত্য-নতুন তাৎপর্য খুঁজে বের করার বিষয়টি ওয়াজ-নসীহতের সাথে সম্পৃক্ত কিংবা সৃষ্টি-রহস্য, তত্ত্বজ্ঞান ও শর'ঈ বিধানাবলীর হিকমতের সাথে। কেবল এ ময়দানেই এমন নতুন-নতুন রহস্যের সন্ধান পাওয়া যেতে পারে, যে দিকে প্রাচীনদের কারও দৃষ্টি যায়নি। এটাকেই হযরত 'আলী (রাযি.) এভাবে ব্যক্ত করেছেন– أَوْفَهْمٌ أُعْطِيَهُ رَجُلٌ مُسْلِمٌ 'অথবা এমন উপলব্ধি, যা কোনও মুসলিম ব্যক্তিকে দান করা হয়।' মোটকথা বিষয়টা উপরিউক্ত ক্ষেত্রেই সীমাবদ্ধ। 'আকাইদ ও আহকামের ময়দান এর থেকে ভিন্ন। এখানেও যে চাইলেই কেউ গোটা উম্মতের ইজমার বিপরীতে এমন কোনও তাফসীর করতে পারবে, যা স্বীকৃত বিশ্বাস ও বিধানের পরিপন্থী, আদৌ সে সুযোগ নেই। কেননা তার অর্থ দাঁড়াবে কুরআন যে 'আকাইদ ও আহকামের প্রচারার্থে এসেছিল, তা অদ্যাবধি অজ্ঞাত ও দুর্বোধ্য রয়ে গেছে। বলা বাহুল্য তাতে 'ইসলাম'-ই বিলকুল অগ্রহণযোগ্য হয়ে যায়– না'উযুবিল্লাহ। (আশরাফুত তাফাসীর, ১ম খ, ১০ পৃ.)

### ৬. কুরআন মাজীদের তা'লীম ও তাবলীগ

এটাও কুরআন মাজীদের এক গুরুত্বপূর্ণ হক। এরও বিভিন্ন পর্যায় ও নানা রকম পদ্ধতি আছে এবং তার জন্য সুনির্দিষ্ট শর্ত-শারায়েত ও আদব-কায়দা আছে। যে ব্যক্তি প্রত্যক্ষভাবে এ হক আদায়ের কাজে অংশগ্রহণে সক্ষম নয়, সে আদব ও বিনয়ের সাথে যে কোনও ভাবে সাহায্য-সহযোগিতা করতে পারে। এ পন্থায় তার জন্য ছওয়াবের হকদার হওয়ার ও নিজের জন্য সৌভাগ্যের দুয়ার খোলার সুযোগ রয়েছে।

### ৭. নিজেকে নিজের আওলাদকে এবং অধীনস্থদেরকে কুরআনের শিক্ষা ও হিদায়াত থেকে বঞ্চিত না রাখা।

কুরআনের হুকূক সম্পর্কিত আলোচনা অনেক দীর্ঘ। এ প্রসঙ্গে এ স্থলে সর্বশেষ যে কথা আরয করতে চাচ্ছি তা এই যে, কোনও মু'মিন কুরআন ও কুরআনের হিদায়াত থেকে নিজে বঞ্চিত থাকবে কিংবা নিজের আওলাদ ও অধীনস্থদেরকে বঞ্চিত রাখবে– এটা কিছুতেই শোভনীয় ও গ্রহণীয় হতে পারে না। মাদ্‌রাসা ও উলামায়ে কেরামের বিরুদ্ধে যে সব প্রোপ্রাগাণ্ডা চালানো হয়, তাতে প্রভাবিত হয়ে অথবা বিশেষ কোনও ছাত্র বা 'আলেমের ভ্রান্ত কর্মপন্থাকে অজুহাত বানিয়ে অথবা মাদ্‌রাসাগুলোর দুরবস্থার কারণে বীতশ্রদ্ধ হয়ে কিংবা যে রিযকের যিম্মাদারী স্বয়ং আল্লাহ তা'আলা তাঁর নিজের কাছে রেখেছেন, নিজেকে তার যিম্মাদার মনে করে নিজ সন্তানকে কুরআন ও কুরআনের হিদায়াত শেখানো থেকে বঞ্চিত রাখাটা কিছুমাত্র বুদ্ধিমত্তার পরিচায়ক নয়; বরং এটা মারাত্মক রকমের লোকসান। আপনি পদ্ধতি যেটাই অবলম্বন করুন, নিজের আওলাদ ও অধীনস্থদেরকে সহীহ তেলাওয়াত অবশ্যই শিক্ষা দিন এবং 'সালাফে সালিহীন' (মহান পূর্বসুরীগণ) থেকে প্রজন্ম পরম্পরায় প্রাপ্ত শিক্ষা-দীক্ষা ও কুরআনী হিদায়াত দ্বারা তাদেরকে ঐশ্বর্যমণ্ডিত করে তুলুন।

পরিতাপের বিষয় হল, বহু লোক কুরআনী তা'লীমের কার্যক্রমে আর্থিক সাহায্য করছে, কুরআনী মকতব, হিফজখানা ও মাদরাসা ইত্যাদি প্রতিষ্ঠা করছে, কিন্তু নিজের সন্তানকে ঈমান ও কুরআন শেখানোর ব্যাপারে তাদের কোনও আগ্রহ নেই। এটা নিজেদের লোকসান তো বটেই, সেই সঙ্গে কুরআন মাজীদের প্রতি ভক্তি-ভালোবাসার সীমাহীন ঘাটতিরও দলীল।

## কুরআন মাজীদের তা'লীম ও তাদাব্বুরকে ব্যাপক ও সহজ করার ক্ষেত্রে 'উলামায়ে কিরামের ভূমিকা

কুরআন মাজীদের অর্থ ও মর্মের শিক্ষাদান এবং আয়াতের ভেতর তাদাব্বুর তথা চিন্তা-ভাবনার পথ সুগম করার জন্য আল্লাহ্ তা'আলার ইচ্ছায় উলামায়ে কিরাম বিপুল খেদমত আনজাম দিয়েছেন। তাদের বহুমুখী সেবার মধ্যে পৃথিবীর বিভিন্ন ভাষায় কুরআন মাজীদের তরজমা ও ব্যাখ্যামূলক টীকা লেখার বিষয়টা সবিশেষ গুরুত্বপূর্ণ। সম্ভবত এক্ষেত্রে উর্দু ভাষার পাল্লা অন্যসব ভাষা অপেক্ষা ভারী হবে। কেননা এ জাতীয় কাজ উর্দু ভাষায় অনেক বেশি হয়েছে।

আল্লাহ্ তা'আলা সাম্প্রতিককালে আমাদের মুহতারাম উস্তায হযরত মাওলানা মুহাম্মদ তাকী উছমানী, (তাঁর বরকত দীর্ঘস্থায়ী হোক) -এর দ্বারা এ ধারার অতি মূল্যবান কাজ নিয়েছেন। সম্প্রতি 'আসান তরজমায়ে কুরআন' নামে তাঁর তরজমা ও সংক্ষিপ্ত ব্যাখ্যামূলক টীকা প্রকাশ পেয়েছে। প্রকাশনার এক বছর পূর্ণ না হতেই তার একাধিক সংস্করণ বের হয়ে গেছে। নাম দ্বারাই এ তরজমার মূল বৈশিষ্ট্য অনুমান করা যায়। ব্যাখ্যামূলক টীকার উপকারিতা সম্পর্কে হযরাতুল-উস্তায নিজেই বলেছেন, 'ব্যাখ্যামূলক টীকায় কেবল এই বিষয়ের প্রতি লক্ষ্য রাখা হয়েছে যে, যেখানে মর্ম অনুধাবনে কোন জটিলতা দেখা দেয়, সেখানে যেন পাঠক টীকার সাহায্য গ্রহণ করতে পারে। দীর্ঘ তাফসীরী আলোচনা ও তাত্ত্বিক পর্যালোচনার পেছনে পড়া হয়নি। কেননা আল্লাহ্ তা'আলার মেহেরবানীতে সেজন্য বড়-বড় তাফসীরগ্রন্থ রয়েছে। হাঁ সংক্ষিপ্ত টীকায় ছাঁকা-ছাঁকা কথা পেশ করার চেষ্টা করা হয়েছে, যেসব কথা বিপুল পড়াশোনার পর অর্জিত হয়েছে।'

তরজমা ও টীকার উপরিউক্ত বৈশিষ্ট্যাবলীর প্রতি লক্ষ্য করে গ্রন্থখানিকে বাংলা ভাষার পাঠকদের জন্য বাংলায় অনুবাদ করার প্রয়োজন অনুভূত হয়। কিন্তু অনুবাদের ভেতর কুরআন মাজীদের অর্থ ও মর্মের প্রতিস্থাপন খুব সহজ ব্যাপার নয়। বরং এটা অতি স্পর্শকাতর কাজ। এ জন্য এমন অনুবাদক দরকার, যিনি হবেন পরিপক্ক যোগ্যতাসম্পন্ন আলেম এবং যিনি কুরআনের ভাষা, বর্ণনাশৈলী ও কুরআনী 'উলূমে ভালো দখল রাখেন। সেই সঙ্গে যে ভাষায় অনুবাদ করা হবে, তাতে অন্ততপক্ষে এতটুকু দক্ষতা থাকতে হবে, যাতে কুরআনের অর্থ ও মর্মকে যতদূর সম্ভব কোন রকম হ্রাস-বৃদ্ধি ছাড়া সাবলীল-স্বচ্ছন্দ ভাষায় প্রকাশ করতে সক্ষম হবেন। আবার এস্থলে যেহেতু মাঝখানে উর্দূ ভাষার মধ্যস্থতা রয়েছে, তাই উর্দূ ভাষার সাথে পরিচয় থাকাও জরুরী। মাওলানা মুহাম্মাদ হাবীবুর রহমান খান ছাহেব এ খেদমত সম্পর্কে আমার সাথে মাশওয়ারা করলে আমি উপরে বর্ণিত ব্যাপারগুলোকে বিবেচনায় রেখে বললাম, জনাব মাওলানা আবুল বাশার সাহেব (আ. ব. ম. সাইফুল ইসলাম) যদি এ কাজটি করে দেন, তবে ইনশাআল্লাহ খুবই পছন্দসই কাজ হবে। কেননা তিনি যেমন সমঝদার, তেমনি দায়িত্বশীলও বটে। আবার এ রকম কাজে তাঁর অভিজ্ঞতাও ভালো। সুতরাং তিনি এ প্রস্তাব পছন্দ করলেন এবং আমাকেই তাঁর সাথে কথা বলার দায়িত্ব দিলেন। সে মতে আমি জনাব মাওলানার খেদমতে এ দরখাস্ত পেশ করলাম। তিনি সদয় সম্মতি জানালেন। অতঃপর আল্লাহ্ তা'আলার উপর ভরসা করে কাজ শুরু করে দিলেন। আলহাম্‌দুলিল্লাহ্! প্রথম খণ্ডের কাজ শেষ হয়ে এখন তা সর্বসমক্ষে প্রকাশ পেতে যাচ্ছে। আল্লাহ্ তা'আলা আমাদেরকে এর দ্বারা উপকৃত হওয়ার তাওফীক দান করুন, মাওলানার কলব ও কলমে অধিকতর বরকত দান করুন এবং তাঁর দ্বারা উম্মতের বেশি বেশি খেদমত নিন।

প্রথম খণ্ডের কাজ শেষ করার পর তিনি কোন এক প্রসঙ্গে নিজের অনুভূতি প্রকাশ করছিলেন। তাতে বলছিলেন, হযরত মাওলানা মুহাম্মদ তাকী উছমানী সাহেবের এ কিতাব আমাকে খুবই প্রভাবিত করেছে। এতে আমি তাঁর আদব ও ইহতিরামের যে পরাকাষ্ঠা লক্ষ্য করেছি তা আমাদের আকাবির ও আসলাফ তথা মহান পূর্বসূরীদের আখলাকী বৈশিষ্ট্যের প্রতিনিধিত্ব করে। তিনি আল্লাহ্ রাব্বুল- 'আলামীনের কেবল নাম লিখেই ক্ষান্ত হন না, অবশ্যই 'আল্লাহ তা'আলা' লেখেন, নবী কারীম সল্লাল্লাহু 'আলাইহি ওয়া সাল্লাম ও অন্যান্য আম্বিয়া 'আলাইহিমুস-সালামের নামের সাথে দরূদ শরীফ লিখতে ভোলেন না। আকাবির ও আসলাফের নামের সাথে রহমতের দু'আ লিখতে যত্নবান থাকেন। মোদ্দাকথা সমগ্র কিতাব জুড়ে রয়েছে আদব ও বিনয়ের উৎকৃষ্টতম নমূনা। সবচেয়ে বড় কথা হল, অনুবাদকালে এতে আমার বড়ই নূরানিয়াতের স্পর্শ অনুভূত হতে থেকেছে।

হযরত মাওলানা মুহাম্মাদ তাকী উসমানী ছাহেব দামাত বারাকাতুহুম সম্পর্কে মাওলানা যে অনুভূতি প্রকাশ করেছেন, অন্যান্য সচেতন পাঠকের অনুভূতিও একই রকম। মুসলিম শরীফের উপর লেখা হযরতের ভাষ্যগ্রন্থ 'তাকমিলাতু ফাতহিল-মুলহিম' সম্পর্কে অনেক বড়-বড় 'আলেম অভিমত লিখেছেন। তাঁদের মধ্যে আমাদের শায়খ 'আব্দুল-ফাত্তাহ আবূ গুদ্দাঃ রহমাতুল্লাহি 'আলায়হি সবিশেষ উল্লেখযোগ্য। তিনি নিজ অভিমতে উপরে বর্ণিত বৈশিষ্টসমূহের কথাই বিশেষভাবে উল্লেখ করেছেন। আল্লাহ তা'আলা হযরতের এই বৈশিষ্ট্যাবলীসহ অন্যান্য গুণাবলীতে আমাদেরকে তাঁর অনুসরণ করার তাওফীক দান করুন।

কুরআন মাজীদের যে-কোনও খেদমত সম্পর্কে কিছু লেখা আমার মত নিঃসম্বলের পক্ষে নিঃসন্দেহে অতি বড় ধৃষ্টতা। এই উপলব্ধি থাকা সত্ত্বেও জনাব মাওলানা আবুল বাশার সাহেবের নির্দেশ ও মাওলানা মুহাম্মাদ হাবীবুর রহমান খানের পীড়াপীড়িতে নিরুপায় হয়ে শেষ পর্যন্ত আল্লাহ তা'আলার উপর ভরসা করে এই লাইন ক'টি লিখতে হয়েছে। হে আল্লাহ! আপনি আমাকে ক্ষমা করুন। আমার সাথে সাত্তার (দোষ আড়ালকারী) সুলভ আচরণ জারি রাখুন। আমাকে, আমার সন্তান-সন্ততি, আত্মীয়স্বজন ও সমস্ত মুসলিমকে কুরআনের আস্বাদ ও আগ্রহ দান করুন। হে আল্লাহ! আমি আপনার বান্দা, আপনার বান্দার ও আপনার বাঁদীর পুত্র। আমি আপদমস্তক আপনার কবজার ভেতর। আমার সম্পর্কে আপনার হুকুম সতত কার্যকর। আমার সম্পর্কে আপনার ফয়সালা সম্পূর্ণ ন্যায়ভিত্তিক। আপনি যে সকল নামে নিজেকে অভিহিত করেছেন, যা আপনি নিজ কিতাবে অবতীর্ণ করেছেন, বা আপনার কোন সৃষ্টিকে অবহিত করেছেন কিংবা নিজের কাছেই গায়ব রেখে দিয়েছেন, সেই সকল নামের উসীলায় আমি আপনার কাছে দরখাস্ত করছি যে, কুরআন মাজীদকে আমার হৃদয়ের সজীবতা, আমার চোখের আলো, আমার দুঃখ-নিবারক ও আমার পেরেশানী বিদূরক বানিয়ে দিন– আল্লাহুম্মা আমীন! ছুম্মা আমীন।

وَصَلَّى اللّٰهُ تَعَالٰى وَسَلَّمَ عَلٰى سَيِّدِنَا وَمَوْلَانَا مُحَمَّدٍ خَاتَمِ النَّبِيِّيْنَ وَعَلٰى اٰلِهٖ وَصَحْبِهٖ اَجْمَعِيْنَ

وَالْحَمْدُ لِلّٰهِ رَبِّ الْعَالَمِيْنَ

বিনীত
মুহাম্মাদ আবদুল মালেক
মারকাযুদ দাওয়াহ আলইসলামিয়া
মিরপুর, ঢাকা

তারিখ ঃ শুক্রবার
৩০/০৪/১৪৩১ হিজরী

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

# কুরআন বোঝার চেষ্টা : কিছু নিয়মকানুন

الحمد لله، وسلام على عباده الذين اصطفى، أما بعد!

কিছু বন্ধুর অনুরোধে আমাকে তাফসীরে তাওযীহুল কুরআনের প্রথম খণ্ডের শুরুতে ভূমিকা লিখতে হয়েছে, যা আমার জন্য সম্ভবত সবচেয়ে কঠিন কাজ ছিল। এখন আল্লাহর মেহেরবানীতে তৃতীয় খণ্ডের অনুবাদ সমাপ্ত হয়েছে এবং ছাপার কাজও শেষ হয়েছে। এ অবস্থায় পুনরায় একই দায়িত্ব পালন করতে হচ্ছে।

ইয়া আল্লাহ! আপনি আমাকে ক্ষমা করুন এবং আমলটি কবুল করুন। আমাদের জন্য তা সাআদত ও সৌভাগ্যের কারণ বানিয়ে দিন এবং আমাদের সকলকে কুরআন ওয়ালা বানিয়ে দিন। আমীন।

প্রথম খণ্ডের ভূমিকায় কুরআন মাজীদের কয়েকটিমাত্র হক আলোচনা করা হয়েছিল। কুরআন মাজীদের হক তো অনেক। মৌলিক হকগুলোও সব কয়টি ঐ আলোচনায় আসেনি। যেমন একটি গুরুত্বপূর্ণ হক হিফযে কুরআন। এ সম্পর্কে কিছু কথা আরজ করছি :

### হিফযে কুরআন

কুরআন মাজীদের যতটুকু সম্ভব হিফয করা, সন্তান-সন্ততি ও অধীনস্তদের হিফয করানো এবং সমাজের সকল শ্রেণীর মানুষের মাঝে হিফযে কুরআনের প্রচলন ও ব্যবস্থা করা কুরআন মাজীদের অন্যতম গুরুত্বপূর্ণ হক।

হাদীস শরীফে কুরআন শেখা ও তার শেখানোর যে তাকীদ আছে তার উপর সাহাবায়ে কেরাম এভাবে আমল করেছেন যে, প্রথমে বারবার শুনে আয়াতটি মুখস্থ করেছেন এরপর তার মর্ম ও বিধান শিক্ষা করেছেন।

এখন আমাদের মাঝে হাফেযের সংখ্যা কম নয়; তবে তুলনা করলে দেখা যাবে, অধিকাংশ মানুষ হিফযে কুরআনের নেয়ামত থেকে বঞ্চিত। এর মৌলিক কারণ তিনটি : প্রথম কারণ তো ঈমানের কমযোরি ও কুরআনের প্রতি মহব্বত ও ভালবাসার অভাব। দ্বিতীয় কারণ এই ভুল ধারণা যে, হাফেয হওয়া শিশুদের কাজ। সুতরাং শৈশবে যদি অভিভাবকরা হিফযখানায় ভর্তি করেন তাহলেই শুধু হাফেয হওয়া যায়; অন্যথায় যায় না। তৃতীয় কারণ এই ভুল ধারণা যে, হয় পূর্ণ কুরআনের হাফেয হও, নতুবা কেবল এতটুকু মুখস্থ কর যে, কোনোমতে নামাযগুলি আদায় করা যায়। মাঝামাঝি কোনো ছূরত নেই!!

আসলে হিফযের কোনো বয়স নেই। যে কোনো বয়সের মানুষ হিফযে কুরআনের নিয়ত করতে পারে এবং ধীরে ধীরে পূর্ণ কুরআনের হাফেযও হয়ে যেতে পারে। আর পুরা কুরআন হিফয করা সম্ভব না হলেও শুধু নামায আদায়ের পরিমাণে সন্তুষ্ট থাকা উচিত নয়; বরং যত বেশি সম্ভব হিফয করতে থাকাই হল মুমিনের শান ও সৌভাগ্য। বরং ঈমানের দাবি তো এই যে, প্রত্যেক মুমিন নিজ নিজ পরিবারে এই নীতি নির্ধারণ করবে যে, আমরা জীবিকার প্রয়োজনে পরবর্তী জীবনে যে পেশাই গ্রহণ করি না কেন আমাদের সূচনা ও ভিত্তি হবে কুরআন। ঈমান ও কুরআন শেখার পরই কেবল আমরা আমাদের সন্তানদের অন্য কোনো শিক্ষা প্রদান করব বা অন্য কোনো পেশায় নিয়োজিত করব। আমাদের এক বন্ধু (ভাই সেলিম সাহেব) আমাকে বলেছেন, ১৪২৮ হিজরীর হজের সফরে আবদুর রহমান নামক একজন সুদানী ভদ্রলোকের সাথে তাঁর সাক্ষাত হয়েছিল, যিনি একজন এ্যারোনেটিক্যাল ইঞ্জিনিয়ার ও রিয়াদে কর্মরত। তিনি তাঁকে বলেছেন,

'দীর্ঘ কয়েকশ বছর যাবৎ আমাদের খান্দানের ঐতিহ্য হল, আমরা যে শিক্ষাই গ্রহণ করি না কেন এবং যে পেশাতেই নিয়োজিত হই না কেন প্রথমে আমাদের হাফেযে কুরআন হতে হয়। তাই আমাদের খান্দানের প্রত্যেকে, সে পৃথিবীর যে দেশেই থাকুক এবং যে পেশাতেই নিয়োজিত থাকুক, হাফেযে কুরআন।'

আমাদের দেশেও এর নজির আছে। শায়খুল হাদীস হযরত মাওলানা আযীযুল হক ছাহেব দামাত বারাকাতুহুমের (আল্লাহ তাঁকে ছিহহত ও আফিয়াত দান করুন) সকল সন্তান ও নাতী-নাতনী সবাই হাফেয এবং মাশাআল্লাহ এদের নতুন প্রজন্ম হাফেযে কুরআন হওয়াকে খানদানের জন্য অপরিহার্য করে নিয়েছে। আল্লাহ তাআলা আমাদেরকে আরব ও আজমের এই ব্যক্তিদের অনুসরণ করার তাওফীক দান করুন। হিফযে কুরআন যেন হয় আমাদেরও খান্দানের পরিচয়-চিহ্ন। আমীন!

হিফযে কুরআন সম্পর্কে 'মিন সিহাহিল আহাদীসিল কিছার' (হাদীসের আলো)র ভূমিকায় বিস্তারিত আলোচনা করা হয়েছে। পাঠকবৃন্দ ঐ আলোচনাটিও পাঠ করতে পারেন।

এখানে আমি শুধু কুরআন বোঝার চেষ্টা ও তার নিয়ম-কানুন সম্পর্কে সংক্ষেপে কিছু কথা আরজ করতে চাই।

হযরত মাওলানা মুফতী মুহাম্মাদ শফী রাহ. সূরা নিসার বিরাশি নম্বও (৪/৮২) আয়াতের আলোচনায় লেখেন, 'প্রতিটি মানুষ কুরআনের অর্থ ও মর্ম সম্পর্কে চিন্তা-ভাবনা করুক এটিই কুরআনের দাবি। সুতরাং একথা মনে করা ঠিক নয় যে, কুরআন মজীদের আয়াতসমূহে চিন্তা-ভাবনা করা শুধু ইমাম ও মুজতাহিদ (বা বড় বড় আলিমের) কাজ। অবশ্য জ্ঞান ও প্রজ্ঞার পর্যায়ের মতোই চিন্তা-ভাবনারও বিভিন্ন পর্যায় রয়েছে। ...

সাধারণ মানুষ যখন নিজের ভাষায় কুরআন মজীদের তরজমা ও তাফসীর পড়বে এবং চিন্তা-ভাবনা করবে তখন তাদের অন্তরে আল্লাহ তাআলার মহত্ব ও ভালবাসা এবং আখিরাতের ফিকির ও চিন্তা সৃষ্টি হবে। আর এটিই হচ্ছে সকল সফলতার চাবিকাঠি। তবে ভ্রান্তি ও বিভ্রান্তি থেকে বাঁচার জন্য সাধারণ মানুষের উচিত কোনো আলিমের কাছে অল্প অল্প করে পাঠ করা। এর সুযোগ না থাকলে কোনো নির্ভরযোগ্য তাফসীরের কিতাব পাঠ করবে এবং যেখানেই কোনো প্রশ্ন ও সংশয় দেখা দেয় নিজের বিদ্যা-বুদ্ধি দ্বারা উত্তর না খুঁজে বিজ্ঞ আলেমের সাহায্য নিবে।
(মাআরিফুল কুরআন ২/৪৮৮)

কোনো কোনো বুযুর্গ মনে করেন যে, আরবী ভাষা ও দ্বীনের প্রাথমিক বিষয়াদির জ্ঞান অর্জন ছাড়া কুরআন মজীদের তরজমা পাঠ করা ক্ষতিকর এবং এজন্য তা পরিহার করা উচিত। তাঁদের কথা একেবারে কারণহীন নয়। বর্তমানে তরজমা পাঠের বেশ প্রচলন আছে, কিন্তু যাকে বলে কুরআন নিয়ে চিন্তা-ভাবনা ও কুরআন থেকে উপদেশ গ্রহণ সে সম্পর্কে বিশেষ আগ্রহ দেখা যায় না। অনেকটা কুরআনের অর্থ বোঝার গৌরব অর্জনের প্রচেষ্টাই দেখা যায়, কোনো কোনো ক্ষেত্রে তো শরীয়তের বিধিবিধান নিয়ে গবেষণায় লিপ্ত হওয়ারও প্রবণতা দেখা যায়। বলাবাহুল্য, এতে কুরআন বোঝার স্থলে ভ্রান্তি ও বিভ্রান্তির দ্বার উন্মুক্ত হয়।

এই বিপথগামিতার কারণেই ঐসব বুযুর্গ নিরুৎসাহিত করেছেন। তাই তাঁদের সম্পর্কে ভুল ধারণা করা উচিত নয়; বরং হাকীমুল উম্মত হযরত মাওলানা আশরাফ আলী থানভী রাহ. (১২৮০ হি.-১৩৬২ হি.)-এর মতে তাদের সম্পর্কেও সুধারণা রাখা জরুরি।

হাকীমুল উম্মত রাহ. বলেন, 'যে কাজে লাভের চেয়ে ক্ষতির দিকই প্রবল সেক্ষেত্রে মূলনীতি হল কাজটি যদি শরীয়তে 'কাম্য ও করণীয়' পর্যায়ের না হয় তাহলে মূল কাজটি নিষিদ্ধ করে দেওয়া হয়। পক্ষান্তরে যদি 'কাম্য ও করণীয়' হয় তাহলে মূল কাজটি নিষিদ্ধ করা হয় না, ক্ষতির দিকগুলি বন্ধ করা হয়। এজন্য যারা নিষেধ করেন তাদের খেদমতে এই মূলনীতি উপস্থাপন

করে পরামর্শ দেওয়া যায় যে, তারা যেন পাঠন-পঠনের অনুমতি দেন তবে সম্ভাব্য ক্ষতি থেকে রক্ষা পাওয়ার ব্যবস্থা করেন।" (ইমদাদুল ফাতাওয়া ৪/৮৪)

মোটকথা, কুরআন-তরজমা পাঠ করতে গিয়ে কিছু মানুষ নিয়ম রক্ষা করে না ও বিপথগামিতার শিকার হয় বলে কুরআন বোঝার প্রচেষ্টাকেই নিষেধ করে দেওয়া সমীচীন নয়।

আহলে সুন্নত ওয়াল জামাতের বিজ্ঞ ও বিশ্বস্ত আলিমগণ যে বিভিন্ন ভাষায় তরজমা ও তাফসীর লিখেছেন তা তো পঠন-পাঠনের জন্যই লিখেছেন। তাই সম্পূর্ণ নিষেধ না করে এমন বলা ভালো যে, তরজমা পাঠ করুন এবং কুরআন বোঝার চেষ্টা করুন। তবে তা যেন হয় সঠিক পন্থায়। অন্যথায় লাভের চেয়ে ক্ষতির আশঙ্কাই বেশি।

**কিছু নিয়ম-কানুন ও আদব-কায়েদা**

প্রথমে কিছু আদব উল্লেখ করছি :

১. কুরআন মজীদের উপর ঈমানকে দৃঢ় করুন এবং পুনঃপুনঃ তার নবায়ন করুন।

২. অন্তরে কুরআনের আকর্ষণ ও ভালবাসা বৃদ্ধি করুন।

৩. বিশ্বাস রাখুন যে, কুরআন মাজীদের বিধান ও শিক্ষা চিরন্তন ও শাশ্বত, যা বিশেষ স্থান বা কালের গণ্ডিতে সীমাবদ্ধ নয় কিংবা বিশেষ শ্রেণী ও জনগোষ্ঠীর জন্যও প্রদত্ত নয়; বরং স্থান-কাল নির্বিশেষে গোটা মানবজাতির জন্য তা অবশ্যগ্রহণীয় ও অপরিহার্যরূপে অনুসরণীয়। এর প্রতি বিশ্বাস ও ঈমান এবং এর মর্যাদা ও ইহতিরাম মানুষ মাত্রেরই অপরিহার্য কর্তব্য। বিশ্বাস রাখুন যে, 'উন্নতি ও অগ্রগতি'র এই যুগেও সত্যিকারের উন্নতি শুধু কুরআনের পথেই অর্জিত হতে পারে এবং 'জ্ঞান' ও 'আলো'র এই যুগেও প্রকৃত জ্ঞান ও আলো কুরআন থেকেই পাওয়া যেতে পারে।

৪. বিশ্বাস রাখুন যে, আমাদের পূর্বসূরী সালাফে সালেহীন কুরআন আমাদের চেয়ে বেশি বুঝতেন এবং কুরআনের প্রতি ভক্তি ও ভালবাসাও তাঁদের বেশি ছিল। তেমনি জীবনের সকল অঙ্গনে কুরআনের অনুসরণ, কুরআনী বিধান বাস্তবায়ন এবং এ পথে সর্বস্ব ত্যাগের প্রেরণা ও আকাঙ্খাও তাঁদের অন্তরে বহুগুণ বেশি ছিল।

৫. ইয়াকীন করুন যে, দ্বীনের আমানত বহনকারী আলিমগণ, যারা রাতদিন কুরআন-হাদীস, সুন্নাহ ও সীরাতের পঠন-পাঠনে মশগুল তাঁরা আমাদের চেয়ে কুরআন বেশি বোঝেন। কুরআনের মর্যাদা ও ইহতিরাম তাঁদের অন্তরে আমাদের চেয়ে বেশি এবং সমাজে কুরআনী শিক্ষা প্রতিষ্ঠার আকাঙ্খাও তাঁদের অন্তরে প্রবল।

৬. বিশ্বাস রাখুন যে, কুরআন বোঝা, কুরআনের শিক্ষা ও বিধান মুখস্থ করা এবং সে অনুযায়ী আমল করা আজকের নতুন বিষয় নয়। কুরআন নাযিলের যুগ থেকেই তা চলে আসছে। আর ইসলামের প্রথম যুগে, বিশেষত খাইরুল কুরূনে (সাহাবা-তাবেয়ীন যুগে) তা হয়েছে সম্পূর্ণ নববী তরীকায়। এজন্য কুরআনের কোনো আয়াত বা পরিভাষার এমন কোনো ব্যাখ্যা যদি কেউ করে, যা ইসলামের কোনো মুতাওয়ারাছ ও খাইরুল কুরূন থেকে চলে আসা আকীদা কিংবা ইজমায়ী ও সর্বসম্মত বিধানের পরিপন্থী তাহলে বুঝতে হবে, লোকটি হয় নিজেই বিভ্রান্তির শিকার কিংবা পরিকল্পিতভাবে বিভ্রান্তি সৃষ্টিতে লিপ্ত।

৭. ইয়াকীন রাখুন যে, কুরআন হল আসমানী ফরমান ও ইলাহী-নসীহতনামা, আহকামুল হাকিমীনের আইন-কানূন ও তাঁর দেওয়া বিধান-শরীয়ত। কুরআন হল আসমানী ওহীর শাশ্বত, চিরন্তন ও সুসংরক্ষিত সূত্র। কুরআন হল নূর ও জ্যোতি এবং শিফা ও উপশম। কুরআন হল সত্য-মিথ্যা, ন্যায়-অন্যায় এবং আলো-অন্ধকারের মাঝে পার্থক্য নিরুপনকারী। হেদায়েত ও

গোমরাহি এবং সুন্নত ও বিদআতের মাঝে স্পষ্ট পার্থক্যরেখা। কুরআন হল মাওলার যিকর ও স্মরণের সর্বোত্তম উপায়। যে আল্লাহকে ভালবাসে কুরআন তার প্রেম-যন্ত্রণার উপশম, যে আল্লাহকে পেতে চায় কুরআন তার সান্নিধ্য-পিপাসার 'আবে যমযম'।

কুরআন কি শুধু জ্ঞানের সূত্র? কেবল জ্ঞানার্জনের জন্যই কি আপনার কুরআন-অধ্যয়ন? বরং কুরআনের যতগুলো গুণ কুরআনে লেখা আছে সবগুলোকে চিন্তায় হাজির রাখুন এবং সে হিসেবেই কুরআনের সাথে আস্থা ও সমর্পণের সম্পর্ক গড়ুন।

কুরআনের জ্যোতিতে শুধু চিন্তা ও মস্তিষ্ক নয়, কর্ম ও হৃদয়কেও উদ্ভাসিত করুন। আপনার সর্বসত্তা ঐ আদর্শ-মানবের অনুকরণে গড়ে তোলার চেষ্টা করুন, যাঁর উপর কুরআন নাযিল হয়েছে এবং যাঁর চেয়ে কুরআনের সাথে অধিক অন্তরঙ্গ ও কুরআনের প্রতি অধিক সমর্পিত আর কেউ নেই।

৮. বিশ্বাস রাখুন যে, কুরআনের সাথে যুক্ত হতে পারা মানব-সন্তানের পরম সৌভাগ্য এবং কুরআনকে শিক্ষক ও রাহনুমা এবং বিচারক ও সিদ্ধান্তদাতা বলে গ্রহণ করতে পারা ব্যক্তি ও সমাজের চূড়ান্ত সফলতা। সুতরাং এই মহাসৌভাগ্য কিছুমাত্র অর্জিত হলেও আপনার হৃদয় যেন আনন্দে উদ্বেলিত হয় এবং যবান আল্লাহর শোকরে তরতাজা হয়।

৯. কুরআনের নূর ও হেদায়েত থেকে বঞ্চিতকারী সকল দোষ ও দুর্বলতা পরিহার করুন। বিশেষত অহঙ্কার, বিবাদ-বিসংবাদ, দুনিয়ার মোহ ও আখেরাত-বিস্মৃতির মতো ব্যাধি থেকে দিল-দেমাগ ও আচরণ-উচ্চারণকে পবিত্র করুন।

১০. কুরআনের সঠিক মর্ম অনুধাবনে সহায়ক সকল গুণ ও বৈশিষ্ট্য অর্জনের চেষ্টা করুন। বিশেষত সত্যিকারের অন্বেষণ, শ্রবণ ও সমর্পণ, গাইবের প্রতি ঈমান, তিলাওয়াত ও তাদাব্বুর (চিন্তা-ভাবনা), আল্লাহর ভয়, তাকওয়া ও তহারাত দ্বারা কুরআনের জ্যোতি লাভের চেষ্টা করুন।

**কিছু উসূল ও নিয়মকানুন**

১. সবার আগে সহীহ-শুদ্ধভাবে কুরআন পড়তে শিখুন। এটি খুবই জরুরি। কিছু সূরাও মুখস্থ করুন। ইসলামী আকীদা-বিশ্বাস, যরূরিয়াতে দ্বীন বা দ্বীনের স্বতঃসিদ্ধ বিষয়াদি এবং সার্বক্ষণিক ফরয আমলসমূহের জ্ঞান অর্জন করুন। এগুলো যেহেতু কুরআন মজীদের বিধান ও আহকাম তাই এগুলো যখন জানছেন তখন আপনি কুরআনের ইলমই হাসিল করছেন।

২. কোন তরজমা বা তাফসীর পাঠ করবেন তা আলিমের পরামর্শক্রমে নির্বাচন করুন। এক্ষেত্রে মনে রাখুন, সকল দ্বীনদার ব্যক্তি 'মাওলানা' নন। আর সকল 'মাওলানা' আলেম নন।

পরামর্শ না করলে এমন কারো তরজমা বা তাফসীর পাঠের আশঙ্কা থাকে, যে আহলুস সুন্নাহ ওয়াল জামাতের আকীদার লোক নয়। অভিজ্ঞতায় দেখা যায়, এ জাতীয় লোকেরা ইচ্ছায়-অনিচ্ছায় তরজমা ও তাফসীরের স্বীকৃত মূলনীতি লঙ্ঘন করে থাকেন। তাছাড়া লেখকের রুচি ও প্রবণতা এবং চিন্তা ও চরিত্র পাঠককে কিছু না কিছু পরিমাণে প্রভাবিত করেই থাকে। তাই এক্ষেত্রে সাবধানতা খুবই জরুরি।

৩. তরজমা ও তাফসীর পাঠের ক্ষেত্রেও সম্পূর্ণ ব্যক্তিগত অধ্যয়ন ঝুঁকিমুক্ত নয়। তাই কোনো আলেমের কাছে অল্প অল্প করে তরজমা ও তাফসীর পাঠ করুন। কারো মনে হতে পারে, তরজমা ও তাফসীর যখন মাতৃভাষায় করা আছে তখন আলেমের কাছে পড়ার আর প্রয়োজন নেই। এই ধারণা ভুল এবং একাধিক কারণে ভুল। সংক্ষেপে এটুকু কথা সবাই মনে রাখতে পারেন যে, আল্লাহ ও তাঁর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদেরকে কুরআন শেখার আদেশ করেছেন। তাই আমরা যেমন সহীহ-শুদ্ধ তিলাওয়াত উস্তাদের কাছে শিখি তেমনি কুরআনের অর্থ ও মর্মও উস্তাদের কাছেই শিখতে হবে। কুরআনের শব্দ উস্তাদের কাছে শিখব

আর অর্থ ও মর্ম শিখব নিজে নিজে–এমন কথা তো নির্বুদ্ধিতা ছাড়া আর কিছুই নয়। সাহাবায়ে কেরাম, কুরআনের ভাষাই ছিল যাঁদের মাতৃভাষা, তাঁরা তো কুরআনের মর্ম ও ব্যাখ্যা এবং কুরআনী বিধানের প্রায়োগিক রূপ মহানবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট থেকেই শিখেছিলেন। এরপর তাবেয়ীন ও তাবে তাবেয়ীনও উস্তাদের কাছ থেকেই শিখেছিলেন। তাহলে কুরআনের ভাষা যাদের মাতৃভাষা নয় তারা কীভাবে উস্তাদ থেকে বে-নিয়ায হবে?

বিভিন্ন ভাষায় আলেমগণ যে তরজমা ও তাফসীর লিখেছেন তা এজন্য লেখেননি যে, যার যেভাবে ইচ্ছা পাঠ করবে; বরং সঠিক পদ্ধতিতে পাঠ করার জন্যই ঐসব গ্রন্থ লিপিবদ্ধ হয়েছে। অনেক আলেম তা স্পষ্ট ভাষায় বলেও গেছেন।

শাহ ওয়ালিউল্লাহ রাহ. (১১১৪ হি.-১১৭৬ হি.) "ফাতহুর রহমান" নামে ফার্সী ভাষায় (যা ছিল ঐ সময়ের প্রচলিত ভাষা) কুরআন মজীদের যে তরজমা করেছেন তার ভূমিকায় লিখেছেন, 'এই তরজমাটি যেন নারী-পুরুষ, ছেলে-বুড়ো সবাইকে পড়ানো হয়।' তিনি আরো বলেন, 'কুরআন শুদ্ধ করে পড়তে শেখার পর সহজে ফার্সী ভাষা বোঝে এমন সকলকে এই তরজমা পড়ানো উচিত, যাতে সবার আগে তাদের অন্তরে প্রবেশ করে কুরআনের বাণী। (সংক্ষিপ্ত)

তাঁর পুত্র হযরত মাওলানা শাহ আবদুল কাদের দেহলভী রাহ. (১১৬৭ হি.-১২৩০ হি.) "মুযিহুল কুরআন" নামে উর্দু ভাষায় কুরআনের তরজমা ও সংক্ষিপ্ত টীকা লিখেছেন। ভূমিকায় তিনিও বলেছেন, 'লক্ষ করুন, মুসলমানের অপরিহার্য কর্তব্য রবের পরিচয় লাভ করা, তাঁর গুণাবলি জানা এবং তাঁর আদেশ-নিষেধ ও সন্তুষ্টি-অসন্তুষ্টির জ্ঞান অর্জন করা। কারণ এটা ছাড়া বন্দেগী হতে পারে না। আর যে বন্দেগী করে না সে বান্দা নয়। আর মানুষ আল্লাহর পরিচয় পাবে (শিক্ষকের) শেখানোর দ্বারা। কারণ মানব-সন্তান সম্পূর্ণ অজ্ঞ অবস্থায় জন্মলাভ করে, এরপর শেখানোর দ্বারা সব কিছু শিখে ফেলে। আর যদিও (উর্দু তরজমার দ্বারা) কুরআনের অর্থ বোঝা সহজ হয়েছে তবুও উস্তাদের সনদ প্রয়োজন। কারণ একে তো সনদ ছাড়া কুরআনের মর্ম গ্রহণযোগ্য নয়, দ্বিতীয়ত পূর্বপর মিলিয়ে সঠিক অর্থ বোঝা এবং ভুল ও বিচ্ছিন্ন অর্থ গ্রহণ থেকে বেঁচে থাকা উস্তাদের সহায়তা ছাড়া হয় না। কুরআনের ভাষা আরবী হওয়ার পরও তো আরবদের উস্তাদের প্রয়োজন হয়েছে।'

একই কথা কিছুটা বিস্তারিতভাবে বলেছেন শায়খুল হিন্দ হযরত মাওলানা মাহমূদ হাসান রাহ. (১২৬৮ হি.-১৩৩৯ হি.) তাঁর কুরআন-তরজমার ভূমিকায়।

হাকীমুল উম্মত হযরত থানভী রাহ.-এর কাছে এক ব্যক্তি একটি দীর্ঘ প্রশ্ন লিখেছিলেন এবং দলীল-প্রমাণের সাথে এই প্রস্তাব পেশ করেছিলেন যে, ছেলে-মেয়েদেরকে (এবং বিশেষভাবে মযদুর ও শ্রমজীবী পরিবারের ছেলেমেয়েদেরকে) কুরআন তিলাওয়াত ও মাতৃভাষার শিক্ষা গ্রহণের পর আহলুস সুন্নাহ ওয়াল জামাতের কোনো আলেমের কুরআন-তরজমা পড়িয়ে দেওয়া উচিত, আরবী ভাষা ও নাহব-ছরফের জ্ঞান অর্জনের উপর তা মওকুফ রাখা ঠিক নয়।

হযরত রাহ. জবাবে যা লিখেছেন তার সারকথা এই যে, কুরআন মজীদের শিক্ষা সকল শ্রেণী-পেশার ও সকল বয়সের নারী-পুরুষের জন্য। এ কথা তরজমা শিক্ষার ক্ষেত্রেও প্রযোজ্য। তবে শরীয়তের নীতিমালা ও অভিজ্ঞতার আলোকে তরজমার পঠন-পাঠন তখনই ফলপ্রসূ হবে যখন নিম্নোক্ত শর্তগুলি পালন করা হয় :

১. শিক্ষককে বিজ্ঞ ও বিচক্ষণ আলেম হতে হবে, যাতে তরজমা বোঝানো ও তাফসীরের বিষয়বস্তু নির্বাচনের ক্ষেত্রে শ্রোতার বুঝ-বুদ্ধির দিকে লক্ষ রাখতে পারেন।

২. ছাত্রকে অনুগত ও মেধাসম্পন্ন হতে হবে। নিজের বুঝ-বুদ্ধি সম্পর্কে অতি আত্মবিশ্বাসী হওয়া যাবে না। অন্যথায় তাফসীর ভুল বুঝতে পারে কিংবা তাফসীর বির রায়ের দুঃসাহস করতে পারে।

৩. কোনো বিষয় যদি ছাত্রের ধারণ-শক্তির তুলনায় সুক্ষ্ম ও জটিল হয় তাহলে শিক্ষক তাকে উপদেশ দিবেন যে, 'এই অংশের তরজমা শুধু বরকতের জন্য পড় বা আপাতত এটুকুই মনে রাখ। এর চেয়ে গভীরে যাওয়ার চেষ্টা করো না।' ছাত্রও এই উপদেশ মান্য করবে। এরপর যখন সে তাফসীর বোঝার যোগ্য হবে, তা অধ্যয়নের দ্বারা হোক, জ্ঞান-বৃদ্ধির কারণে হোক কিংবা আলেমগণের সাহচর্যের দ্বারা হোক তখন কোনো বিজ্ঞ আলেমের কাছে ব্যাখ্যাসহ তরজমা পাঠ করবে। প্রাথমিক পাঠের উপর সমাপ্ত করবে না।

হযরত থানভী রাহ. আরো লেখেন, 'একইভাবে যারা (শিক্ষিত বয়স্ক ব্যক্তিবর্গ) উস্তাদ ছাড়া তরজমা ও তাফসীর অধ্যয়ন করেন তাঁদের জন্যও অনেক বিজ্ঞ আলেমের পরামর্শ এটাই। তবে যোগ্য শিক্ষক পাওয়া না গেলে তাঁরা পরামর্শ দেন যে, প্রথমে দ্বীনের প্রয়োজনীয় জ্ঞান অর্জন করবে, যাতে কুরআনের বিষয়বস্তুর সাথে পরিচিতি গড়ে ওঠে। এরপর অধ্যয়নের সময় কোথাও সামান্যতম খটকা হলেও নিজে নিজে চিন্তা না করে জায়গাটি চিহ্নিত করে রাখবে এবং কোনো বিজ্ঞ আলেমের সাক্ষাত পেলে তাঁর কাছ থেকে সমাধান নিবে। (ইমদাদুল ফাতাওয়া খণ্ড : ৪, পৃষ্ঠা : ৭৯-৮৫)

নিঃসন্দেহে আল্লাহ তাআলা কুরআন মুখস্থ করা ও তা থেকে শিক্ষা গ্রহণ করা সহজ করে দিয়েছেন, কিন্তু এর অর্থ এই নয় যে, শিক্ষকের প্রয়োজন নেই। কুরআনের শব্দ তো আল্লাহ তাআলা অর্থের চেয়েও সহজ করে দিয়েছেন। এরপরও সহীহ-শুদ্ধ তিলাওয়াত শেখা এবং হিফয করার জন্য উস্তাদের প্রয়োজন হয় কেন? তাহলে অর্থ শেখার ক্ষেত্রে উস্তাদের প্রয়োজন অস্বীকার করার কী অবকাশ থাকতে পারে?

৪. কুরআন মজীদের সাথে শুধু তরজমা ও তাফসীরভিত্তিক পরোক্ষ সম্পর্ক নয়, প্রত্যক্ষ সম্পর্ক তৈরিরও চেষ্টা করুন। এর প্রথম উপায় তিলাওয়াত। দৈনিক তারতীলের সাথে এবং অর্থ জানা থাকলে তারতীল ও তাদাব্বুরের সাথে একটি উল্লেখযোগ্য পরিমাণ অবশ্যই তিলাওয়াত করুন। দ্বিতীয় উপায় এই যে, কুরআনের ভাষা অন্তত এটুকু শেখার চেষ্টা করুন যে, আয়াতের অর্থ বোঝার সাথে সাথে কোন শব্দের অর্থ কী এবং কোন বাক্যের বিষয়বস্তু কী তাও যেন বুঝে আসে। কুরআনের ভাষার সাথে যদি এটুকু সম্পর্কও হয়ে যায় তাহলে ইনশাআল্লাহ তিলাওয়াতের স্বাদ দ্বিগুণ হয়ে যাবে, নামাযে ইমামের তিলাওয়াত শুনতে আনন্দ লাগবে এবং কুরআনের মিষ্টতা আগের চেয়ে অনেক বেশি অনুভূত হবে। কুরআনের ভাষার এই প্রাথমিক ইলমের জন্য হযরত মাওলানা আবু তাহের মিসবাহ দামাত বারাকাতুহুমের 'আততরীক ইলাল আরাবিয়্যা' (এসো আরবী শিখি) এর তিনটি খণ্ড ইনশাআল্লাহ যথেষ্ট হবে। এর সাথে যদি 'আততামরীনুল কিতাবী আলাত ত্বরীক ইলাল আরাবিয়্যা' অনুশীলনের সাথে সমাপ্ত করা যায় তাহলে তো সোনায় সোহাগা। এরপর তাঁর কিতাব 'আততরীক ইলাল কুরআনিল কারীম' (এসো কুরআন শিখি)-এর সবক নেওয়া যায়।

হযরত প্রফেসর হামীদুর রহমান ছাহেব দামাত বারাকাতুহুমও দীর্ঘদিন যাবত 'আলইবতিদা মাআল মুবতাদিঈন' (Learning the Language of Holy Quran (LLHQ) নামে কুরআনের ভাষা শিক্ষার একটি প্রাথমিক প্রয়াস অব্যাহত রেখেছেন। বুয়েট বাইতুস সালাম মসজিদে প্রতি মঙ্গলবার বাদ ইশা তাঁর এই দরস হয়ে থাকে। আলহামদুলিল্লাহ এর দ্বারাও অনেক ফায়েদা হচ্ছে।

হযরত প্রফেসর ছাহেব সব সময় সাবধান করে থাকেন যে, এটি একটি প্রাথমিক মেহনত। এর উদ্দেশ্য শুধু কুরআনের শব্দাবলির প্রাথমিক অর্থ-জ্ঞান অর্জন করা, যাতে ভাষাগত দূরত্ব হ্রাস পায়। এটুকু শিখে না একথা ভাবার সুযোগ আছে যে, আমরা আরবী ভাষা শিখে ফেলেছি, আর না এই চিন্তার বিন্দুমাত্র অবকাশ যে, নাউযুবিল্লাহ আমরা তাফসীরুল কুরআনের উপযুক্ত হয়ে গেছি!!!

এই সচেতনতা খুবই জরুরি। কুরআনের ভাষা বা কুরআনের তরজমার সাথে কিছুটা জানাশোনা ও পরিচয় লাভের উদ্দেশ্যে যারা আরবী ভাষার প্রাথমিক জ্ঞান অর্জন করবেন তাদের একথা সব সময় মনে রাখা উচিত। অন্যথায় যদি উজব ও অহঙ্কার সৃষ্টি হয় এবং এই সামান্য জেনে কেউ যদি আত্মবিস্মৃতির শিকার হয়ে যায় তাহলে শুধু ক্ষতি আর ক্ষতি!

উপরোক্ত ক্ষেত্রে কুরআন মাজীদের এমন কোনো তরজমা, যাতে শব্দে শব্দে অনুবাদ করা হয়েছে কিংবা লিসানুল কুরআন ও লুগাতুল কুরআন বিষয়ে বাংলা বা ইংরেজি কোনো বইয়ের সহায়তা নেওয়া যায়। তবে গ্রন্থনির্বাচনে অবশ্যই কোনো বিজ্ঞ আলেমের পরামর্শ নেওয়া উচিত। এ প্রসঙ্গে উস্তাদে মুহতারাম হযরত মাওলানা মুহাম্মাদ তাকী উসমানী দামাত বারাকাতুহুমের ঐ কথাটিও স্মরণ রাখা কর্তব্য, যা তিনি মাসিক আলবালাগে (মুহাররম ১৩৯২ হি.) লুগাতুল কুরআন বিষয়ের কোনো কিতাবের উপর আলোচনা করতে গিয়ে লিখেছেন। তিনি লেখেন, 'যারা কুরআন মজীদের সাধারণ নির্দেশনা, উপদেশ ও ঘটনাবলি বুঝতে চান এবং ধীরে ধীরে এতটুকু যোগ্যতা অর্জন করতে চান যে, তিলাওয়াতের সময় কুরআন মজীদের বিষয়বস্তু থেকে যেন একদম বে-খবর থাকতে না হয় তাদের জন্য এই কিতাব অত্যন্ত ফলপ্রসূ ও উত্তম সহযোগী হতে পারে। তবে মনে রাখতে হবে যে, ভাষা বিষয়ক গ্রন্থাদির মাধ্যমে কুরআন বোঝার প্রয়াস শুধু ঐ পর্যন্তই উপকারী হবে যে পর্যন্ত উদ্দেশ্য হয় উপদেশ গ্রহণ ও কুরআনের সাধারণ বিষয়াদির পরিচিতি। কিছু মানুষ শুধু ভাষার ভিত্তিতে কুরআনের বিধিবিধান ও আকীদা সংক্রান্ত বিষয়াদিতে 'ইজতিহাদ' আরম্ভ করেন। এটা একদিকে যেমন চরম ঝুঁকিপূর্ণ কাজ অন্যদিকে যুক্তি ও ইনসাফেরও বিরোধী। এ ধরনের বিষয়ে কথা বলার জন্য কুরআন-হাদীসের সকল ইলম ও শাস্ত্রে পারদর্শী হতে হয়। শুধু লুগাতের মাধ্যমে ফয়সালা করা যায় না। এই বিষয়টি সামনে রেখে এই কিতাব থেকে যত পারুন উপকৃত হোন, ইনশাআল্লাহ ফায়েদাই ফায়েদা।"

(তাবসেরে পৃ. ৪০২)

৫. সবশেষে যে কথাটি আরজ করতে চাই তা এই যে, কুরআন মাজীদের অর্থ শেখা অনেক বড় নেক আমল। তাই তা হতে হবে একমাত্র আল্লাহর সন্তুষ্টির জন্য এবং মহানবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সুন্নত তরীকায়। অর্থাৎ এই কাজেও ইখলাস ও ইহতিসাব এবং ইহসান ও ইত্তেবায়ে সুন্নত লাগবে। আরো চেষ্টা করতে হবে, কুরআন মাজীদের শিক্ষা গ্রন্থের পাতা থেকে গ্রহণ করার পাশাপাশি জীবনের পাতা থেকেও গ্রহণ করার, যেমনটি সাহাবা-তাবেয়ীনের যুগে ছিল। তাহলে ইলমের নূরের সাথে সাথে ঈমান ও আমলের নূরও হাসিল হতে থাকবে।

মহানবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর এই হাদীসও আমাদের সামনে থাকা চাই–

من طلب العلم ليجاري به العلماء، وليماري به السفهاء أو يصرف به وجوه

الناس إليه أدخله الله النار.

'যে আলেমদের সাথে (আলেম নামে) গর্ব করার জন্য, কিংবা জাহিলদের সাথে বিতর্কে লিপ্ত হওয়ার জন্য অথবা মানুষের মনোযোগ নিজের দিকে আকর্ষিত করার জন্য ইলম অন্বেষণ করে আল্লাহ তাকে জাহান্নামে দাখিল করবেন।' (জামে তিরমিযী, হাদীস : ২৬৫৪)

এই হাদীসের আলোকে একটি কথা আমি বলে থাকি, কিছুদিন আগে এক বন্ধু কথাটা "রাহে বেলায়েত" নামক একটি বই থেকেও দেখালেন। আলোচনাটি ঐ বই থেকে হুবহু তুলে দিচ্ছি :

## বিশেষ সাবধানতা

আমরা সাধারণত আল্লাহর কিতাবের জন্য এত পরিশ্রম করার সময় পাই না। এত আগ্রহও আমাদের নেই। কিন্তু যদি কেউ সেই তাওফীক পান, তবে শয়তান অন্য পথে তাকে ক্ষতিগ্রস্ত করতে চেষ্টা করে। শয়তান তার মধ্যে অহঙ্কার প্রবেশ করায়। তিনি মনে করতে থাকেন যে, তিনি একজন প্রাজ্ঞ মানুষ, তিনি সমাজের অন্য অনেকের চেয়ে ইসলাম ভাল জানেন, সমাজের আলেমগণ কুরআন বুঝেন না, আলেমরাই ইসলাম নষ্ট করলেন ইত্যাদি।

পরবর্তী অধ্যায়ে আমরা দেখব যে, সকল প্রকারের অহঙ্কারই কঠিন পাপ ও ধ্বংসের কারণ। সবচেয়ে খারাপ অহঙ্কার জ্ঞান বা ধার্মিকতার অহঙ্কার। বস্তুত মুমিন কুরআন পাঠ করেন ও অন্যান্য ইবাদত বন্দেগি পালন করেন একান্তই নিজের জন্য। কুরআন পাঠ করে মুমিন আল্লাহর রহমত ও পুরস্কার আশা করেন। মুমিন কুরআনের জ্ঞান অর্জন করেন নিজের ভুলত্রুটি সংশোধন করে নিজের জীবনকে পরিচালিত করার জন্য। অহঙ্কারের উৎপত্তি হয় অন্যের দিকে তাকানোর কারণে। মুমিন কখনোই অন্যের ভুল ধরার জন্য বা অন্যের সাথে নিজেকে তুলনা করার জন্য ইবাদত করেন না। যখনই মনে হবে যে, আমি একজন সাধারণ শিক্ষিত মানুষ হয়ে কুরআন পড়ি, কয়েকখানা তাফসীর পড়েছি, অথচ অমুক আলেম বা তমুক ব্যক্তি তা পড়েনি, অথবা সমাজের আলেমগণ কুরআন পড়ে না ... ইত্যাদি তখনই বুঝতে হবে যে, শয়তান মুমিনের এত কষ্টের উপার্জন ধ্বংস করতে সর্বশক্তি নিয়োগ করেছে। বাঁচতে হলে সতর্ক হতে হবে। অন্য মানুষদের ভুলভ্রান্তি চিন্তা করা, অন্যের সাথে নিজেকে তুলনা করা সর্বোতভাবে পরিত্যাগ করতে হবে। সর্বদা আল্লাহর কাছে দুআ করতে হবে যে, আল্লাহ যেন কুরআন তিলাওয়াত, চর্চা ও (কুরআনের বিধান) পালনকে ইবাদত (হিসেবে) কবুল করেন এবং মৃত্যু পর্যন্ত এই নিয়ামত বহাল রাখেন।

অহঙ্কারের আরেকটি প্রকাশ যে, আল্লাহর তাওফীকে কিছুদিন কুরআন চর্চার পর নিজেকে বড় আলেম মনে করা এবং বিভিন্ন শরয়ী মাসআলা বা ফাতওয়া প্রদান করতে থাকা। কুরআন চর্চাকে নিজের আখেরাত গড়া ও আল্লাহর দরবারে অগ্রসর হওয়ার জন্য ব্যবহার করতে হবে। নিজের জীবন সে অনুযায়ী পরিচালনা করতে হবে। ফাতওয়ার দায়িত্ব আলেমদের উপর ছেড়ে দিতে হবে। আমাদের বুঝতে হবে যে, প্রত্যেক মুসলিমই কুরআন পড়বেন, শিখবেন ও চর্চা করবেন নিজের জন্য। তবে প্রত্যেক মুসলিমই বিশেষজ্ঞ আলেম হবেন না। আল্লাহ আমাদেরকে চিরশত্রু শয়তানের ধোঁকা থেকে রক্ষা করুন।

(রাহে বেলায়েত, ড. খন্দকার আবদুল্লাহ জাহাঙ্গির। পিএইচডি (রিয়াদ) এম.এ (রিয়াদ) এম এম (ঢাকা) অধ্যাপক, আলহাদীস এন্ড ইসলামিক স্টাডিজ বিভাগ, ইসলামিক বিশ্ববিদ্যালয়, কুষ্টিয়া। পৃষ্ঠা : ১৭২-১৭৩)

আরেকটি কথা আরজ করেই শেষ করছি। প্রথম খণ্ডের ভূমিকায় তিলাওয়াতের গুরুত্ব ও মর্যাদা এবং বরকত ও ফযীলত সম্পর্কে যে কথাগুলি লেখা হয়েছে তা পাঠ করে আমাদের একজন সাধারণ শিক্ষিত দ্বীনী ভাই জনাব সেলিম সাহেব আমাকে বললেন, 'আপনি খুব জরুরি কথা লিখেছেন। আমাদের অনেক ইংরেজি শিক্ষিত ভাইয়ের কাছে তিলাওয়াত শুদ্ধ করার গুরুত্ব নেই, অর্থ বোঝাকেই তারা প্রথম ও প্রধান কাজ মনে করেন।' তিনি আরো বলেন, 'শুধু কুরআনের অর্থ বোঝাই যদি কাম্য হত তাহলে মানুষ হিফযে কুরআনের জন্য এত কষ্ট কেন করে?' তিনি বলেন, '১৯৭৫ সালের ঘটনা। আমাদের এক বন্ধু রাশিয়ায় গিয়েছিলেন। ঐ সময় সেখানে ইসলামের চর্চা ও প্রচার কঠোরভাবে নিষিদ্ধ ছিল। ঘটনাক্রমে এমন এক ব্যক্তির সাথে আমাদের ঐ বন্ধুটির সাক্ষাত হল, যিনি একজন সাধারণ মানুষ হয়েও কুরআনের হাফেয ছিলেন। রাশিয়ার মতো দেশে ঐ সময় কীভাবে তিনি কুরআন মজীদ হিফয করলেন জিজ্ঞাসা করলে উত্তরে ঐ ভদ্রলোক বললেন, আমি একজনের সাথে দর্জির কাজ করতাম। তিনি হাফেয ছিলেন। আমি দৈনিক তার কাছ থেকে দশ আয়াত করে শুনতাম এবং মুখস্থ করতাম। এভাবে আল্লাহর রহমতে পূর্ণ

কুরআন হিফয হয়েছে। কিন্তু আফসোস! জীবন শেষ হয়ে এল, এক জিলদ কুরআন দেখার সৌভাগ্য আমার হল না।' আমাদের বন্ধুটির কাছে কুরআনের একটি জিলদ ছিল। তিনি তা হাদিয়া দিলেন। ঐ হাফেযে কুরআন তখন জার জার হয়ে কাঁদতে লাগলেন এবং বার বার কুরআন মাজীদের জিলদটিতে চুম্বন করতে লাগলেন!'

ভাই সেলিম বলেন, 'যদি কুরআনের শব্দে ও বাক্যে নূর ও বরকত না থাকত তাহলে তা স্মৃতিতে ধারণের জন্য মানব-হৃদয় এত ব্যাকুল হত না, বিশেষত যাদের অর্থ শেখার সুযোগ হয়নি তারাও কুরআনের হিফয ও তিলাওয়াতের জন্য এমন কুরবান হত না এবং তাহাজ্জুদে দীর্ঘ সময় দাঁড়িয়ে তিলাওয়াত করতে পারত না। বান্দার জন্য সবচেয়ে লযযত ও আনন্দের বিষয়ই তো এই যে, গভীর রাতে কিংবা শেষ রাতে আল্লাহর দরবারে দাঁড়িয়ে কালামে পাক পাঠ করবে। সুষুপ্ত রজনীর গভীর নির্জনতায় শুধু সে ও তার মাওলা! বান্দা পড়বে, মাওলা শুনবেন! মাওলার একান্ত সান্নিধ্যে বান্দা তাঁর হৃদয়ের দুয়ার খুলে দিবে।'

তিনি আরো বলেন, 'এ অনুপম স্বাদ ও লযযত প্রমাণ করে, কুরআন আল্লাহর মাখলুক নয়, তাঁর সিফাত ও কালাম। পৃথিবীতে আল্লাহর অসংখ্য মাখলুক রয়েছে, কিন্তু কোথাও তো নেই এত স্বাদ, এত লযযত।'

এই হল একজন সাদাসিধা আল্লাহর বান্দার স্বতঃস্ফূর্ত অভিব্যক্তি, যিনি ইংরেজি শিক্ষায় শিক্ষিত তবে তথাকথিত বুদ্ধিজীবীদের আছরমুক্ত একজন ভদ্র ও সুশীল মানুষ এবং ইনশাআল্লাহ উলুল আলবাবের (বুদ্ধিমান) অন্তর্ভুক্ত।

আল্লাহ তাআলা আমাদেরকে নিজেদের অবস্থান বোঝার তাওফীক দিন এবং জীবনের সকল ক্ষেত্রে বিনয় ও আদব রক্ষা করার তাওফীক দান করুন। আমীন।

পরিশেষে আল্লাহর দরবারে ঐ দুআই করছি, যা প্রথম খণ্ডের ভূমিকায় করেছিলাম। হে আল্লাহ! আমাকে আপনি ক্ষমা করুন। আমার সাথে সাত্তার (দোষ আড়ালকারী) সুলভ আচরণ জারি রাখুন। আমাকে, আমার সন্তান-সন্ততি, আত্মীয়-স্বজন, দোস্ত-আহবাব ও সমস্ত মুসলিমকে কুরআনের আস্বাদ ও আগ্রহ দান করুন। হে আল্লাহ! আমি আপনার বান্দা, আপনার বান্দার ও আপনার বাঁদীর পুত্র। আমি আপদমস্তক আপনার কবজার ভেতর। আমার সম্পর্কে আপনার হুকুম সতত কার্যকর। আমার সম্পর্কে আপনার ফয়সালা সম্পূর্ণ ন্যায়ভিত্তিক। আপনি যে সকল নামে নিজেকে অভিহিত করেছেন, বা আপনি নিজ কিতাবে অবতীর্ণ করেছেন, বা আপনার কোন সৃষ্টিকে অবহিত করেছেন কিংবা নিজের কাছেই গায়ব রেখে দিয়েছেন, সেই সকল নামের উসীলায় আমি আপনার কাছে দরখাস্ত করছি যে, কুরআন মজীদকে আমার হৃদয়ের সজীবতা, আমার চোখের আলো, আমার দুঃখ-নিবারক ও আমার পেরেশানী বিদূরক বানিয়ে দিন–আল্লাহুম্মা আমীন! ছুম্মা আমীন।

وَصَلَّى اللهُ تَعَالَى وَسَلَّمَ عَلَى سَيِّدِنَا وَمَوْلَانَا مُحَمَّدٍ خَاتَمِ النَّبِيِّينَ وَعَلَى آلِهِ وَصَحْبِهِ أَجْمَعِيْنَ،

وَالْحَمْدُ لِلّٰهِ رَبِّ الْعَالَمِيْنَ.

বিনীত

তারিখ: ১৩/০৫/৩২ হিজরী

মুহাম্মাদ আবদুল মালেক
মারকাযুদ দাওয়াহ আলইসলামিয়া
প্রধান প্রাঙ্গণ : হযরতপুর, কেরানীগঞ্জ, ঢাকা

بسم الله الرحمن الرحيم

# প্রকাশকের কথা

আলহামদু লিল্লাহ! আলহামদু লিল্লাহ!! আলহামদু লিল্লাহ!!!

আমরা আল্লাহপাকের দরবারে অসংখ্য শোকরিয়া আদায় করছি যে, তিনি একান্তই নিজ অপার অনুগ্রহে মাকতাবাতুল আশরাফকে তাঁর পবিত্র কিতাবের তরজমা ও তাফসীর প্রকাশ করার সৌভাগ্য নসীব করেছেন।

গত বছর (ফেব্রুয়ারি ২০০৯ ঈসায়ী) শাইখুল ইসলাম হযরত মাওলানা মুফতী মুহাম্মাদ তাকী উসমানী ছাহেব দামাত বারাকাতুহুম যখন বাংলাদেশ সফরে আসলেন তখন তাসাওউফ সংক্রান্ত হযরতের বয়ান সংকলন 'ইসলাহী মাজালিস' এর বাংলা তরজমা তাঁর খেদমতে পেশ করলে তিনি খুবই সন্তোষ প্রকাশ করলেন এবং দু'আ দিলেন। হয়তো সে সময়েই অথবা অন্য কোন দিন হযরত কৃত আল কুরআনুল কারীমের ইংরেজি তরজমা সম্পর্কে কয়েকজন উচ্চপর্যায়ের ইংরেজি শিক্ষিত দ্বীনী ব্যক্তিত্বের অভিমত হযরতকে শোনানো হলে হযরত বললেন, আলহামদু লিল্লাহ! উর্দূ তরজমা ও সংক্ষিপ্ত তাফসীর ছেপে এসেছে,বাইন্ডিং শেষ না হওয়ায় আনতে পারিনি।

সফর শেষে হযরত চলে যাওয়ার পর অতি অল্প দিনেই আমি তা সংগ্রহ করি এবং আমার মুরুব্বী হযরত মাওলানা মুহাম্মাদ আবদুল মালেক ছাহেব দামাত বারাকাতুহুমের অনুরোধে মাওলানা আবুল বাশার (আ, ব, ম, সাইফুল ইসলাম) ছাহেব তার বঙ্গানুবাদের কাজ আরম্ভ করেন। আলহামদু লিল্লাহ! তিনি তাঁর খোদাপ্রদত্ব সালাহিয়াতকে কাজে লাগিয়ে অপূর্ব এক তাফসীর এদেশের মানুষের জন্য উপহার দেন।

এ কাজের সকল পর্যায়ে মাওলানা মুহাম্মাদ আবদুল মালেক ছাহেব দামাত বারাকাতুহুমের সযত্ন তত্ত্বাবধান অব্যাহত ছিল। সর্বপরি তিনি আলকুরআনুল কারীমের হুকূক সম্পর্কে অপূর্ব এক ভূমিকা লিখেছেন, যা পাঠকদের জন্য ইনশাআল্লাহ খুবই উপকারী হবে। আল্লাহ পাক তার রূহানী ও জিসমানী শক্তি বাড়িয়ে দিন এবং তাঁর ছায়াকে আমাদের উপর দির্ঘায়িত করুন। আমীন।

আল কুরআনুল কারীমের আরবীপাঠ আমরা অন্য আরেকটি মুদ্রিত কপি থেকে আমাদের তাফসীরে সংযুক্ত করেছি। বিধায় সব জায়গায় আরবীপাঠ ও বাংলা তরজমাকে পাশাপাশি রাখা সম্ভব হয়নি। কোন জায়গায় আরবী আগে ও বাংলা পরে, আবার কোন জায়গায় বাংলা আগে আরবী পরে এসে গেছে। আমরা এজন্য দুঃখিত।

আমরা আমাদের সাধ্যমতো এ খেদমতে সর্বোচ্চ সতর্কতা অবলম্বন করেছি। তা সত্ত্বেও ত্রুটি-বিচ্যুতি থেকে যাওয়া বিচিত্র নয়। কারো চোখে এ ধরনের কিছু ধরা পড়লে আমাদেরকে জানানোর অনুরোধ করছি, যাতে সংশোধন করা যায়।

এ কাজে আমাদেরকে অনেকেই সাহায্য-সহযোগিতা করেছেন। আল্লাহপাক তাদের সবাইকে উত্তম বদলা দিন। আমীন।

পরবর্তি খণ্ড দু'টির কাজও দ্রুত চলছে। আপনাদের দু'আ কামনা করছি যাতে আল্লাহপাকের রহমতে তা তাড়াতাড়ি প্রকাশ করতে পারি।

আল্লাহপাক আমাদের এ কাজকে কবুল করুন এবং কুরআন বুঝা ও কুরআনী হুকুম বাস্তবায়নের জন্য এটাকে উসীলা বানান। আমীন। ইয়া রাব্বাল আলামীন।

বিনীত
মুহাম্মাদ হাবীবুর রহমান খান
১৩৬ আজীমপুর, ঢাকা-১২০৫

পহেলা জুমাদাল উলা, ১৪৩১ হিজরী
১৬ এপ্রিল, ২০১০ ঈসায়ী

بسم الله الرحمن الرحيم

# প্রকাশকের কথা

আলহামদু লিল্লাহ! শাইখুল ইসলাম মুফতী মুহাম্মাদ তাকী উসমানী দামাত বারাকাতুহুম কর্তৃক সংকলিত 'তাফসীরে তাওযীহুল কুরআন' (আসান তরজমায়ে কুরআন)-এর দ্বিতীয় খণ্ডের অনুবাদ প্রকাশিত হলো। প্রথম খণ্ড প্রকাশিত হওয়ার অল্প কিছুদিনের মধ্যেই হযরত বাংলাদেশ সফরে আসেন। এয়ারপোর্ট থেকে হোটেলে পৌঁছার সামান্যক্ষণ পরই হযরতের হাতে যখন এর একটি কপি তুলে দেই হযরত মনোযোগ দিয়ে তা দেখতে থাকেন এবং এত অল্প সময়ে বাংলা অনুবাদ প্রকাশিত হওয়ায় বিস্ময় প্রকাশ করেন, দু'আ দেন এবং খুবই আনন্দিত হন। সে সময় হযরতকে বলি হযরতের মাধ্যমে অন্যদেরকে হাদীয়া দেয়ার জন্য দুইশত কপির ব্যবস্থা আছে, হযরত এতে আরো সন্তোষ প্রকাশ করেন। এরপর থেকে হযরতের সাথে সাক্ষাতের উদ্দেশ্যে আগত প্রায় সকলকেই এর কপি দেয়া হয়।

যাদের হাতে এ অনুবাদের কপি পৌঁছেছে তাদের অনেকেই সাক্ষাতে সরাসরি আবার অনেকে ফোনের মাধ্যমে এর ভূয়সী প্রসংশা করেছেন। অনেকে পরবর্তি খণ্ডগুলো কখন প্রকাশিত হবে জানতে চেয়ে দ্রুত প্রকাশের অনুরোধ করেছেন।

এ তাফসীরের সফল অনুবাদক হযরত মাওলানা আবুল বাশার মুহাম্মাদ সাইফুল ইসলাম ছাহেব (আ, ব, ম, সাইফুল ইসলাম) যখন হযরতের সাথে সাক্ষাত করেন পরিচিতি পর্বে হযরত মাওলানা মুহাম্মাদ আবদুল মালেক ছাহেব অনুবাদের বিশুদ্ধতা উন্নত ভাষাশৈলির স্বার্থক প্রয়োগের কথা হযরতকে বললে হযরত খুবই আনন্দিত হন এবং অনুবাদককে যথেষ্ট সম্মান করেন ও অনেক দু'আ দেন।

কয়েকদিন পর একজন মুখলেস বন্ধুর পরামর্শে উত্তরবঙ্গের সফরে যাওয়ার পূর্বক্ষণে সুযোগ পেয়ে হযরতের নিকট মাকতাবাতুল আশরাফ ও তার কার্যক্রম সম্পর্কে হযরতের অভিমত ও দু'আ লিখে দেয়ার দরখাস্ত করলে হযরত সম্মত হয়ে বলেন, এখনইতো এয়ারপোর্ট যেতে হবে, আপনি আমার সাথে গাড়ীতে বসুন, গাড়ীতে বসে লিখে দিবো। বর্তমান খণ্ডের শুরুতে হযরতের যে অভিমত ও দু'আ ছাপা হয়েছে সেটি চলন্ত গাড়ীতে বসে লেখা হযরতের অভিব্যক্তি।

হযরতের নিকট দরসে নেজামীর নেসাবভুক্ত কোন কিতাব পড়ার সৌভাগ্য আমার না হলেও দারুল উলূম করাচীতে اسلام اور جدید معیشت وتجارت কোর্স করার সৌভাগ্য আমার হয়েছে। কোর্স চলাকালীন ও কোর্স শেষে সনদ ও পুরস্কার বিতরনী অনুষ্ঠানে হযরতের যে বিনয় ও এখলাস দেখেছি তা আমার মতো অনেকেরই সারা জীবনের জন্য শিক্ষণীয় বিষয় হয়ে থাকবে। এ অনুষ্ঠানে বিভিন্ন বক্তা হযরতের নামের পূর্বে শাইখুল ইসলাম শব্দ যোগ করছিলেন, তখন হঠাৎ হযরত দাঁড়িয়ে মাইক হাতে নিয়ে বললেন, অনুগ্রহ পূর্বক আমার নামের সাথে শাইখুল ইসলাম শব্দ যোগ করে এ শব্দের এহানত করবেন না। আমার নামের সাথে এ শব্দ যোগ করলে এ শব্দের অবমাননা হবে। এরপর সালাফে সালেহীনের কয়েকজনের নাম নিয়ে বললেন, প্রকৃত শাইখুল ইসলাম তো এ সকল ব্যক্তিবর্গই ছিলেন। আমি তো কিছুই নই। এ কথা বলে হযরত বিনয়াবনত ভঙ্গিতে বসা মাত্রই হযরতের বড় ভাই হযরত মুফতী মুহাম্মাদ রফী উসমানী ছাহেব দামাত বারাকাতুহুম দাঁড়িয়ে বললেন, শাইখুল ইসলাম হিসেবে এইমাত্র যে সকল ব্যক্তিবর্গের নাম নেয়া হয়েছে তাঁরাও যদি এখন যিন্দা থাকতেন আর মাওলানা মুহাম্মাদ তাকী উসমানী سلمه-এর বর্তমান দ্বীনী খেদমত প্রত্যক্ষ করতেন তাহলে আমার ধারনা হলো তাঁরাই এখন শাইখুল ইসলাম উপাধীতে মাওলানা মুহাম্মাদ

